রাক্ষসী মৃগের পিছে। কে নিল ছলিয়া
জীবন-সীতারে মোর ? কে নিল ছিনায়ে
যজ্ঞভূমিহৃদিদীর্ণ পৃথিবীসম্ভবা
জীবনের জানকীরে ? হায় ভগবান্ !
জীবনেরে করিয়াছি অবহেলা ; তাই
স্বর্গ-মর্ত্ত্য-মধ্যশায়ী দ্যুলোকের দ্বীপে
জীবনের অভিশপ্ত নির্ব্বাসিত আমি।
দুঃখের শিখরচ্যুত অশ্রু-সরস্বতী
লুপ্ত হ'ল বালুকায়। বাজে কলধ্বনি
অবিরাম ধরাগর্ভে কে যেন শানায়
স্রোতস্বিনী অসিলতা জীবন-পাথরে
ব্যঙ্গ-করুণায়! জীবন-গাণ্ডীব-ভার
অসমর্থ হাতে তুলে দাও ধনুঃশর
স্বপনের ; স্বপনে খেলিব খেলা লুপ্ত
জীবনের ; স্বপ্ন ভালো নাস্তিক্যের চেয়ে ;
সুপ্তি ভালো নৈষ্কর্ম্ম্যের চেয়ে! ভগবান্ !

যার
স্বপ্নও গেছে, সুপ্তিও গেছে, যার
তার
সুখ গেছে হায়, স্মৃতি গেছে বেদনার

আর
জীবনে মরণে জীবন্মৃতের
আছে কিবা অধিকার ?
আলোছায়া সদা ছক কেটে কেটে
কোষ্ঠি রচিছে কার ?
কালের দেয়ালে যুগ-বিদ্যুৎ
ধ্বংসের লিপিকার !
আর
নিশীথের কালো বালুঘটিকায়
তারার কণিকা নিয়ত ঝরায়
( সময় ফুরায়, সময় ফুরায় )
কাল-চন্দ্রমা ঠেকেছে আসিয়া
শেষ কলাটিতে তার ।
শুধু
সময়াতীতের সময়ান্তের
নাহি কোনো অধিকার ।
সুপ্তিও গেছে স্বপ্নও গেছে যার ।

স্রষ্টা আবার তূণীরে ভরিবে
সৃষ্টির শর যত,
সাগরের বারি সাগরে ফিরিবে
নদীধারে অবিরত ।

দেবতা অমর ?   সেও নহে ভবে।
জানি একদিন, নাহি জানি কবে
প্রলয়সিন্ধুমথিত গরলে
( দলে দলে দলে )
পড়িবে জীবনহত
শুধু স্বষ্টিছাড়ার স্বষ্টিনাশের
নাহি দেখি কোনো পথ।
দর্শকহীন রঙ্গমঞ্চে
নাট্যেতে নিরাশার
আমি সে নায়ক
ভ্রষ্ট শায়ক রুষ্ট সে বিধাতার।
আর
দুখের পাষাণ, সেও ভীত মোরে
পালায়ে লুকায় সাগরের ক্রোড়ে,
( শূন্যতা চেয়ে দুঃখও ভালো
শত সহস্র বার ! )
আর,
মত্ত অশ্ব জীবনরথের
চক্রেতে ক্ষুরধার,
শিথিলরশ্মি স্খলিত রথীর
ধূলায় শয্যা ; তার
কর্ম্মবলয় স্খলিয়া পড়েছে গর্ভে শূন্যতার।

যার

স্বপ্নও গেছে, সুপ্তিও গেছে যার,

তার

সুখ গেছে হায়, গেছে স্মৃতি বেদনার,

আর

জীবনে মরণে জীবন্মৃতের

আছে কিবা অধিকার।

২ ফেব্রুয়ারি, ১২৪১

# ঘটোৎকচ

ঘটোৎকচ বীর রণে কৈল মহামার,
কুরুক্ষেত্র চাপি পড়ে বিরাট আকার।
চাপা গেল রথ রথী, চাপা গেল ঘোড়া,
পালাতে না পারি কেহ হয়ে গেল খোঁড়া।
হাতী কত পিষে ম'ল, ম'ল পদাতিক
কেবা করে লেখাজোখা, কেবা গণে ঠিক।
বড় বড় যোদ্ধা সব ছুটিয়া পালায়,
ছোট ছোট যোদ্ধা সব কাঁদে উভরায়।
হাত হৈতে অস্ত্র কারো ছুটে গিয়ে ঠুকে
আমূল বসিয়া গেল স্বপক্ষের বুকে।
অবাক কৌরবগণ বিগত-সাহস
বলিল— কতই মায়া জানে যে রাক্ষস।
অবাক পাণ্ডবগণ রূপ তার দেখি
বলিল— কী মন্ত্রবলে লাঠি হ'ল ঢেঁকি।
শত্রুমিত্রভেদ ঘুচে গেল ক্ষণতরে
ঘটোৎকচ বীর যবে পড়িল সমরে।

২

যুগে যুগে ঘটোৎকচ পড়িতেছে চাপি,
পতন-প্রলয়ে তার ধরা ওঠে কাঁপি।
আত্মপরভেদ ঘোচে, ঘোচে লজ্জা-ভয়,
মরণ-প্রলেপে তার সব নিরাময়।
বিস্ময়ে সবাই হেরে, ভয়ে কাঁপে বুক—
এত বড় দানবটা ছিল এতটুক।
চিরদিন জানি যারে ঘরের মানুষ
সে হ'ল আকাশজোড়া আগ্নেয় ফানুষ।
পৃথ্বীজোড়া ছায়া তার গ্রহণের ছায়া,
নভোব্যাপী দেহ তার মৈনাকের কায়া।
ঝুলে-পড়া জিহ্বা তার দীপ্তি কুমেরুর,
চক্ষু দুটা অতিকায় শঙ্কিত ফেরুর।
নির্ম্মম দেহের চাপে সৃষ্টি রসাতল,
নাহি তার দয়ামায়া, স্বদল বিদল।
সমাধি হইতে হয় কেমনে অমর,
যুগে যুগে ঘটোৎকচ আনে যুগান্তর।

৩

এ যুগের ঘটোৎকচ ধরেছে স্বরূপ
কোন্ গৃহকোণে সে যে আছিল নিশ্চুপ

শত্রুদের অবজ্ঞায়, বন্ধুদের স্নেহে
সুপ্ত ছিল এতকাল অজ্ঞতার গেহে।
সুপ্ত ছিল, গুপ্ত ছিল, ছিল অপেক্ষায়
সময় বুঝিয়া এবে হৈল অতিকায়।
লক্ষ লক্ষ গৃধ্র উড়ে, আকাশ ভরাট—
কোদালি রেখেছে যেন হেমন্তের মাঠ।
দিগ্বলয়-খাড়ু খুলে ফেলেছে করালী,
সৃষ্টির নিয়ম আজি শব্দমাত্র খালি।
আকাশ পড়েছে ঢাকা কালো চাঁদোয়ায়,
তাণ্ডবের আসরের হয়েছে সময়।
হৃৎপিণ্ড ডমরু হবে শঙ্করের হাতে,
শোনো না কি পদধ্বনি আশা-আশঙ্কাতে।
শুভ্র ছায়াপথ যার জটায় ধুতুরা
আসে অনাগত সেই— সৃষ্টি হবে গুঁড়া॥

নাচে শুভঙ্কর ভয়ঙ্কর
নাচে নিঃস্থাণু শঙ্কর
সাথে সাথে নাচে শঙ্করী
ভয়ঙ্করী
দুজনেই প্রলয়ঙ্করী।

সৃষ্টিমেখলা টুটিল রে,
গ্রহ তারা ভানু ছুটিল রে,
পৃথ্বী-অক্ষ হরধনু আজি
ভাঙিল স্বয়ং টঙ্করি।
নাচে শঙ্কর শঙ্করী।

প্রলয়গোধূলি উচ্ছ্রিত,
সব রঙ আজি মূর্চ্ছিত—
অন্তিম সেই বাসরকক্ষে
অতি অলক্ষ্যে
আদিম শাদায় আদিম কালোয়
ফিরিছে দুজনে রঙ করি—
শঙ্কর আর শঙ্করী।

জটা খোলে এর
জটিল জটা,
চুল খোলে ওর
ধূলায় কটা,
এর নাচের ঘটা,
ওর হাসির ছটা,
এর শিথিল ধটা,

ওর　　শিরোমালা কাঁপে
　　　　ধাপে ধাপে ধাপে,
এর　　শুষ্ক হাড়ের মালা নাড়া খেয়ে
　　　　অট্টব্যঙ্গে ঠং করি
　　　　উঠিতেছে রব ঠং করি।
　　　　নাচে শঙ্কর শঙ্করী।

তাণ্ডবভরে ছুটে খুলে পড়ে
　　　　ধুতুরার ধূমকেতু রে
চারি চরণের প্রলয়-চারণে
　　　　ভাঙে ছায়াপথ-সেতু রে।
　　আকাশের নীল খর্পরে
　　সৃষ্টি গরল ঝর্ঝরে,
　　বুদ্‌বুদ গ্রহতারাদল
　　রক্তচক্ষু টলমল,
আজিকে আবার হলাহল পান
　　জগৎ-ব্যাধি প্রশম করি।
　　　　নাচে শঙ্কর শঙ্করী।

মহাকাল-সনে নাচে কাল—
　　　　অনন্ত আর অন্ত রে

সাগরের বুকে তরঙ্গ,
ক্ষণিক লীলা তুরন্ত রে।
খণ্ড শশীর শিঙা ধরি হাতে
নাচে মহাকাল নভ-আঙিনাতে,
তপঃসাগর জোয়ারের তালে
কাল-শৃঙ্খল ঝঙ্করি—
আর শঙ্করী
সে যে নাচে হায়, ভাঁটার কাদায়
নিজ অঙ্গ অলংকরি।
শঙ্কর আর শঙ্করী।

প্রলয়ধূলির কুয়াশায়
ভূত ভবিষ্য নাহি হায়!
এই কি রে শেষ?
কিম্বা অশেষ!
এই কি অন্ত?
কিবা অনন্ত!
সৃজনের শেষে প্রলয় কিম্বা
প্রলয়ের শেষ সৃজনে?
মানব-বুদ্ধি কি জানে?

জীবনের শেষে মরণ কিম্বা
মরণের শেষ জীবনে ?
মানব-বুদ্ধি কি জানে ?
আলোকের শেষে আঁধার কিম্বা
আঁধার মিশিছে কিরণে ?
মানব-বুদ্ধি কি জানে ?
প্রলয়ভস্ম-আবৃত দৃষ্টি
নহে গো নহে শুভঙ্করী।
জানে শঙ্কর শঙ্করী,
শঙ্কর আর শঙ্করী।

হয়তো বাসর হবে
সেই স্পৃষ্টিবিহীন ভবে,
তৃতীয় নেত্রে প্রেম-বিনিময়—
নিশ্চিত কেবা কবে ?
শাদায় কালোয় দ্বন্দ্বেতে
রঙ খেলে যাবে ছন্দেতে ;
কাল-মহাকাল-সঙ্গম
রচিবে স্থাবর জঙ্গম ;
কালী হবে পুনঃ ভবের ঘরণী
রবে না আর দিগম্বরী,

কৈলাসবৎ স্থাণু হবে শিব
অনন্তরূপ সংহরি।
নূতন সৃষ্টি নূতন প্রভাতে
আসিবে নব 'অহং' ধরি।
নাচে শঙ্কর শঙ্করী,
শঙ্কর আর শঙ্করী॥

২৫ নভেম্বর, ১৯৪০

# যুধিষ্ঠির ও কুক্কুর

যুধিষ্ঠির

একে একে চারি ভ্রাতা সহধর্ম্মিণীর
নিঃসাড় শীতল দেহে রচিয়া সোপান
চলিয়াছি স্বর্গপানে ; সঙ্গী মোর শুধু
উত্তরের ভীমবায়ু ; সঙ্গী মোর শুধু
তুষার-উষ্ণীষ-বাঁধা গৈরিক প্রহরী
নিঃশব্দ অটল ; সসাগরা সাম্রাজ্যের
লেশমাত্র আর নাহি পড়ে চোখে ; শুধু
সুদূর দক্ষিণযাত্রী বলাকামালার
চিক্কণ মসৃণ পক্ষে ইন্দ্রধনুরেখা
তরঙ্গায়মান ; স্খলিত তুষারস্তূপে
প্রতিধ্বনি হানে কোন্ ধ্বস্ত জগতের
ভৈরব পতন ; আর ভেদি ক্রৌঞ্চদ্বার
যাযাবর সমীরণ আনে অকস্মাৎ
অষ্টাদশ দিবসের অন্তিম নিশ্বাস।
আর কোনো সঙ্গী ছিল ভাবিনি স্বপ্নেও।
তুমি কোথা হতে বৎস, কিবা পরিচয় ?

কুক্কুর

মহারাজ, আমি এক সামান্য কুক্কুর।

যুধিষ্ঠির

তোমারে দেখেছি কভু নাহি পড়ে মনে।

কুক্কুর

বিপুল ঐশ্বর্য্যে যথা মানবমহিমা
ঢাকা পড়ে ক্ষণে ক্ষণে, যেথা সিংহাসন
রত্নের কলাপ মেলি দেয় আচ্ছাদিয়া
ইতিহাসে, তুচ্ছ হয় নরেন্দ্র-প্রতাপ ;
সামন্ত-উষ্ণীষারণ্যে যেথা কোনোমতে
জেগে থাকে নরপতি সিংহাসনচূড়ে ;
শাস্ত্রশ্রুত ন্যায়, ধর্ম্ম সর্ব্বদা যেথায়
পড়িতে না চায় চোখে, সেথা মহারাজ
সামান্য কুক্কুর আমি পড়িব কি চোখে ?

যুধিষ্ঠির

হা দুর্ভাগা, কোথা ছিল আশ্রয় তোমার ?

কুক্কুর

অতিভোজী সামন্তের উচ্ছিষ্ট যেথায়
পুঞ্জিত অঙ্গনপার্শ্বে, আমি আর দয়া—

যুধিষ্ঠির

দয়া ? কে সে ? কুক্কুরী সে ?

কুক্কুর

হায় মহারাজ,

সে যদি কুক্কুরী হ'ত, মানুষের পাপ
লাঘব হইত কিছু। দয়ারে জানো না ?
যার লাগি শাস্ত্রগঙ্গা নিত্য প্রবাহিত,
কাব্য রচে কবি, বীণাযন্ত্রী গাহে গান,
স্বয়ং সম্রাট কোষাগার উজাড়িয়া
ধনীতম সামন্তেরে পাঠান যখন
দয়া তারে বলে ; অশ্রুবিগলিত-আঁখি
অমাত্যের দল উর্দ্ধবাহু উচ্চারয়
'ধন্য ধন্য কুল আর কৃতার্থা জননী।'
সেই দয়া মোর সঙ্গে, শোনো মহারাজ
একাহারী একশায়ী।

যুধিষ্ঠির

লজ্জিত হলাম

বৎস ! কী প্রার্থনা তব ?

কুক্কুর

কী প্রার্থনা মোর ?

ভূতপূর্ব্ব অধিপতি নিখিল পৃথ্বীর
কি ঐশ্বর্য্য আছে তব আমারে যা দিতে
পারো আজ ? আমি ধনী তোমা হতে আজ !
আমি দেবো, হে রাজন্, সঙ্গ মোর।

যুধিষ্ঠির

হা প্রভুবৎসল ! ধনে জনে যাহাদের
করেছি পোষণ, ধরিত্রী-শোষণ করা
রত্ন নব নব গ্রহণ করেছে যারা
রাত্রিন্দিব ধরি, তারা তো ফিরিয়া গেল
সচেষ্ট প্রয়াসে দুর্ভিক্ষের ভিক্ষা সম
অশ্রুকণা দুটি কোনোমতে বিসর্জ্জিয়া ;
অশোভন ব্যর্থতায় গেল দ্রুত ফিরি
উত্তরাধিকারীদল যৌথ প্রণিপাতে
অন্তিম কর্ত্তব্য শুধি। হা মোর কুক্কুর,
তুমি শেষে সঙ্গী মোর ? শুনেছি কুক্কুর
মুহুর্মুহু বদলায় পুরাতন প্রভু !

কুক্কুর

মানুষে যখন রচে কুক্কুরের কথা
তার বেশি কি প্রত্যাশা করি ? মহারাজ
এই বড় দুরদৃষ্ট, দয়ার তাণ্ডবে
পরভাষা-অনভিজ্ঞ নির্ব্বোধ মানব
আত্মাদর্শে লেখে যবে কুক্কুর-চরিত।
বড়শিতে কণ্টকিত আর্ত্ত মৎস্য যবে
মৃত্যুর বিকারঘোরে করে ছুটাছুটি
দয়ালু শিকারী বলে— 'দেখো ভাই, দেখো

মাছটা খেলিছে বেশ।'  দয়ার্দ্রা জননী
সস্নেহে তুলিয়া দেন শিশুপুত্রমুখে
ছাগশিশু-মাংসখণ্ড— 'খাও, খাও বাছা,
বড় এ কোমল স্বাদু।'  মানব-সংসারে
পাশবিক অপরাধ শুনিবারে পাই
দণ্ডনীয় বিধিবলে।  বলো কোন্ পশু
এ দোষের শিক্ষাদাতা ?  নখরাস্ত্রে মোরা
মানবের অনুকারী।  এই যে রাজন্য
বদ্ধপরিকর সবে গাণ্ডীবে গদায়
শেল-শূল-ধনুঃশরে করিল ধরণী
নিঃক্ষত্রিয় ;  ধর্ম্ম নাকি এই ?  শত্রুজিৎ
রাজ্য ছাড়ি কেন মহারাজ পালাইছ
স্বর্গপানে ?  শবগন্ধ মারীময় মরু
কী মৃত্যুর মরীচিতে ভয়ায় তোমারে
আমি কি জানি না তাহা ?  কৃতঘ্ন কুক্কুর ?
নবপ্রভু-প্রসাদপ্রত্যাশী ?  কোথা তব
সৈন্যদল ?  অমাত্যেরা ?  সভাসদ যত ?
সিংহাসনে শ্যেনবৃত্ত পুত্র নপ্তৃ শ্রেণী
কোথা আজ ?  আজ তব একমাত্র সাথী
উচ্ছিষ্ট-অপুষ্ট-দেহ অধম কুক্কুর।

শোনো বৎস, কিছু তো করেছি পুণ্য, তারি
গর্ব্বে বলী বলিতেছি, আসিবে সেদিন
দ্বাপরান্তে জম্বুদ্বীপে, তব পুণ্যফল
ভুঞ্জিবে কুক্কুরকুল। মানবের চেয়ে
কুক্কুর আদৃত হবে। দেশের ঠাকুর
ফেলিয়া পুজিবে সবে বিদেশী কুক্কুরে।
ধনীর কুক্কুরদল শিকলে টানিয়া
ঘুরাইবে মানবেরে; উচ্ছিষ্ট তাদের
কেড়ে ছিঁড়ে ভাগ ক'রে পথপার্শ্বে খাবে
কৃতজ্ঞ ভিক্ষুক; পত্নীর শয্যার ভাগ
ছাড়িয়া কুক্কুরে, ধরাতলে ঘুমাইবে
ভাগ্যবান স্বামী; দু বন্ধুতে দেখা হলে
বহু বর্ষ পরে, শুধাইবে যুগপৎ—
'কেমন রয়েছে, ভাই, কুক্কুরটি তব?'
কুক্কুরের উচ্চতন দ্বাদশ পুরুষ
সানন্দে সগর্ব্বে মনে রাখিবে স্মরিয়া
পিতৃনাম-বিস্মৃতের দল। আর যদি
কুক্কুরের শ্বেত চর্ম্ম হয়, কিম্বা কটা,
কিম্বা তারি কাছাকাছি, অধিকারতরে
হানাহানি, কাটাকাটি, গ্রন্থি-নীবিচ্ছেদ
অবিরল। শোনো বৎস, এই বর দিনু

এ জন্মের পুণ্যফলে ভুঞ্জবে অগাধ
সম্মান-ভক্তির অর্ঘ্য বংশ তোমাদের।

কুক্কুর

এ জন্মের পুণ্যবলে, ভয় লাগে পাছে
দ্বাপরান্তে লভি প্রভু মনুষ্য-জনম।

২৪ সেপ্টেম্বর, ১৯৪২

# কুরুক্ষেত্রের পরে

ঘরে ঘরে কেন শুনি রোদনের রোল
কুরুনাথ ? ঘরে ঘরে কেন দেখি হায়,
অস্ত-আরক্তিম-আঁখি ঊর্দ্ধপানে চেয়ে
আকাশপ্রদীপ ? কাশশুভ্র ধরা-সম
কেন দেখি আজ বিধবার শ্বেতাম্বর
ব্যাপ্ত দিকে দিকে ? দিগ্বধূর আঁখি কেন
অশ্রু-ছলছল শ্মশানের চিতাভস্ম-
ধূমে ? যৌবনে যোগিনী সম বসুন্ধরা
কেন অস্থিমালী, কাপালিক, মৃতশয্যা-
ভস্মের ভৈরবী ? নরমুণ্ড-রুদ্রাক্ষের
অক্ষমালা করে এ কি ধ্যানে সমাসন্ন
নিস্তব্ধ প্রকৃতি ? কে ঘুচাল ভেদ বলো
দিবস-রাত্রির ? শিবাধ্বনিপ্রহরিত
দিবস ? নিশীথে উঠিছে শুনি জাগ্রত
পক্ষীর অবিরাম আর্ত্ত হলহলা ? কি
জন্য পর্জ্জন্যের তুষ্ট এই অভিলাষ
রক্তবৃষ্টিপাতে ? বৃষ্টি নহে ? নররক্ত ?
ক্ষুধিত, অপুষ্ট, শীর্ণ, ছায়ালাঞ্ছ দেহে

এত রক্ত ছিল ?   অষ্টাদশ অক্ষৌহিণী
কত সংখ্যা তারা ?   সেই যে মোদের গ্রাম
সরস্বতী-তীরে তার  চেয়ে বেশি হবে ?
কি লজ্জায় অধোমুখ ?   এই তো গৌরব !

তোমাদের শস্যক্ষেত্র-সীমা নির্দ্ধারণে
নিঃক্ষত্রিয় সারাদেশ !   পার্ব্বত্য গান্ধার
হতে লোহিত্যা নদের, কুমারিকা হতে
কোন্ দূর হিমাদ্রির অগণ্য ক্ষত্রিয়
এসে বধিয়াছে পরস্পরে ;  নাহি ছিল
পরিচয়, নাহি ছিল মিত্রতা, নামেও
অজ্ঞাত !   কেন যে জানি।   পাণ্ডবে কৌরবে
হবে ভিটা-ভাগাভাগি !   ভুট্টাক্ষেত্র হতে
কে কতটা শস্য পাবে তাহারি বিবাদে
দুই পক্ষ অসিব্রতী।   'এস পৃথিবীর
ক্ষত্রিয়েরা ধর্ম্মযুদ্ধজ্ঞানে !'   কি আহ্বান !
কি উদার, কি উদাত্ত !   নিজ স্বার্থটারে
কি কৌশলে নরনাথ তুলেছ সাজায়ে
জগতের স্বার্থ-বারবধূ !   সকলেরি
ভোগ্যা এ যে !   সম্পদে সন্ধান নাই, আর
বিশ্বতরে মুক্তদ্বার বিপদের দিনে।

মহারাজ, এ তো ক্ষুদ্র রাজনীতি নহে,
গৌতমের স্বপ্নে-দেখা এ যে বিশ্বপ্রেম !

জান কি গো নরনাথ, যুদ্ধ কারে বলে ?
দেখে এস রণস্থলী। বিধাতা নির্দ্দয়,
আর তুমি অন্ধ। কোন্ পুণ্যে অন্ধ তুমি,
তাই ভাবি আজ। কুরুক্ষেত্র-মরু'পরে
যে মৃত্যুর মরীচিকা কাঁপিছে আভাসে,
বৈতরণী-আভাচ্ছবি ! শত্রু মিত্র দোঁহে
ঘনতর আলিঙ্গনে লুটাইছে সেথা।
শেল, শূল, গদা, ধনু, কিরীচ, পট্টিশ,
মুষল, মুদ্গর, শক্তি, শঙ্খ, ভিন্দিপাল,
তূরী, ভেরী, চর্ম্ম, বর্ম্ম, দুন্দুভি, দামামা,
তোমর, ভোমর, কৌন্ত··· সত্য মহারাজ,
বিজ্ঞানের কি মহিমা ! সামান্য মানুষ
বিধাতার চেয়ে শ্রেষ্ঠ, বহু বুদ্ধিমান
বিধাতার চেয়ে। বিধাতা দিলেন লৌহ,
অস্ত্র তাহে গড়িল মানব। নহে শুধু
স্রষ্টার সে বড়, পশু হতে মহত্তর
নর। পশু কি গড়িতে জানে কভু অস্ত্র
অগ্নিন্ধর ? নখরাস্ত্রে তারা শুধু করে

হানাহানি।   হায় পশু, তোমা হতে শ্রেষ্ঠ
যে মানব !

কি ভাবিছ রাজা, কি শুনিছ
বসি ?   বেদনা-বধির কর্ণে শুনিতে কি
পাও অরুন্তুদ ঐকতান মর্ম্মভেদী
বিশ্ববেদনার !   ধরণী-লুণ্ঠনব্রতে
তব পুত্রগণ ছুটিয়াছে দিগ্বিদিকে ;
কোথা চম্পা, কোথা লঙ্কা, কোথায় বাহ্লীক,
সুমাত্রা, সুবর্ণ, বলি, শ্যাম, ব্রহ্ম, চীন ;
কারো স্বর্ণ, কারো রৌপ্য, কারো তৈলখনি,
ভূস্তর-প্রোথিত ; গজদন্ত, মৃগনাভি,
চন্দন, অগুরু ; হীরক, গোমেদ, পান্না,
মাণিক্য, স্ফটিক : অভ্র, চুনি, মরকত
অংশুক, মৌক্তিক ; হায়, নিখিল পৃথ্বীর
অশ্রুসিক্ত ঐশ্বর্য্যের চৌর্য্যে রমণীয়
এ হস্তিনাপুরী।   প্রত্যেক পাথরখানা
তব প্রাসাদের জান কি কাহিনী বহে ?
মাতার চোখের জলে, সতীর লজ্জায়,
ভ্রাতার হৃদয়রক্তে, ভগ্নীর বিলাপে,
দুগ্ধপোষ্য বালকের ক্রীড়নক-কাড়া

ভগ্নখেলা মনোরথে গঠিত এ পুরী,
স্বরগের সুচতুর ছদ্মবেশ-পরা
এ নব নরক! বিশ্বের বেদনা আজ
আসিয়াছে ফিরে রাত্রিচর বাদুড়ের
পাটল পাখায়—অতল গহ্বরে যথা
ছিন্নমস্তা-ধ্বনি। নিখিল ক্রন্দন, শোনো,
মাথা কুটে মরে পাষাণ-প্রাকারে তব
অনুক্ষণ; অভিশাপে ভস্মিত এ শোক-
জতুগৃহ।

তাই আজি মুখে মুখে পাই
শুনিবারে মহৎ সঙ্কল্প যত; তাই,
নবকোষ্ঠী-সংরচন-ধুরন্ধর যত
বহুস্কন্ধসমাবেশে ধরিবারে চায়
কৃত্রিম বাসুকি-গর্ব্বে স্খলিতভিত্তির
প্রাচীন জগৎখণ্ড! হায় মহারাজ,
রোগশয্যা-সাধুইচ্ছা এ যে! মেঘ-কাটা
নভে সেই পুরাতন সূর্য্য, সেই রাহু!
নবযুগ! কোথা বলো নবত্বের ঠাঁই?
সেই আমি, সেই তুমি, সেই পুরাতন
লক্ষ সংস্কার। ধনীর অনন্ত লোভ,
ঈর্ষা দারিদ্র্যের; প্রবলের দম্ভ আর

দুর্ব্বলের ভীতি ; রক্তসিন্ধু-অতিক্রামী
শত স্বার্থ-তরী লুব্ধ যত বাণিজ্যের ;
দুঃখের হাতুড়ি-ঘায়ে করিছে রচনা
নূতন কিরীচ আজো অস্ত্রব্যবসায়ী ;
রাষ্ট্রনীতি আজো সেই পুরাতন চালে
গুপ্তসন্ধি-প্রণয়ের শব্দভেদী বাণ
হানে অসতর্ক বুকে ; হঠাৎ কখন
বণিকের মিষ্ট হাসি শাণিত অসির
লভে তীব্র ধার ; খসে যায় ভদ্রতার
শেষ ছদ্মবেশ। তার পরে ? তার পরে
জান মহারাজ, অষ্টাদশ অক্ষৌহিণী
অষ্টাদশ দিনে ! নবযুগ ? এরো পরে ?
রোগশয্যা-সাধুইচ্ছা-কুয়াশা মিলাবে
নবসূর্য্য-স্বাস্থ্যোদয়ে, করিয়ো না ভয়।
স্বর্ণস্তূপ-সংরচনে স্পর্দ্ধিবে ধনিক
সুমেরুর তুঙ্গতারে ; লুণ্ঠনলোলুপ
দস্যু সাজিবে বণিক ; মারণ-চতুর
দক্ষতর সূক্ষ্মতর অস্ত্র-উদ্ভাবনে
জ্ঞানী যাবে যন্ত্রশালে।
তেমনি উল্লাসে
নারী-করতালিপুষ্ট বালখিল্য যত
বসনব্যসনদৃপ্ত মদির উৎসাহে

সাজিবে সৈনিক।  এই তো নবীন যুগ,
বহু-অভীপ্সিত!  সেই সূর্য্য, সেই রাহু!
আবার পুঞ্জিত পাপ তীক্ষ্ণতর শূলে
বিদারিবে শুভ্রতারে!  আবার মানুষ
অর্ব্বুদ অস্ত্রোপচারে করিবে মোক্ষণ
রক্ত কলুষিত।  বৃহত্তর কুরুক্ষেত্র,
দুঃখ দক্ষতর।  আবার, আবার সেই!
যতদূর চক্ষু চলে, চিত্ত দূরতর—
পুরাতন মূঢ়তার সেই আবর্ত্তন
অনাদ্যন্ত।

চক্ষে কেন অশ্রু কুরুপতি?
সূর্য্যাস্ত-কিরণে-গলা অস্তগিরিশায়ী
হিমশৃঙ্গ ও কি?  ও কি নবসূর্য্যোদয়ে
বিগলিত আনন্দাশ্রু উদয়গিরির
হিমানী-নিঃস্রাবে?  শোকে ও কি পুরাতন
যুগের ব্যত্যয়ে?  ভয়ে ও কি নবতন
আসন্ন যুগের?  হাঃ হাঃ মহারাজ, তুই
মিথ্যা, তুই মিথ্যা জেনো।  মিথ্যা ভীতিশোক।
সেই পুরাতন শয্যা, সেই সিংহাসনে
প্রচ্ছাদিত।  পুরাতন কণ্টক বিষম

পুরাতন ক্ষতে আর করে না আঘাত
নব সংঘর্ষের। পুরাতন ব্রণ যত
পদক-সম্মানে তুলিবে বক্ষের 'পরে
সগৌরবে। তুমি আমি সেই পুরাতন।
মেদস্ফীত আরামের সঙ্কীর্ণ শয্যায়
নূতনের স্থান কোথা? পুরাতন নভে
সেই সূর্য্য, সেই রাহু! হাঃ হাঃ মহারাজ,
নিঃসাড় হৃদয়ে এস করি আবর্ত্তন
প্রত্যহের রেখাঙ্কিত পুরাতন পথে
যুগোত্তর, বৃহত্তর, মহত্তর, রণ-
ক্ষেত্র কুরুক্ষেত্রপানে, হায় কুরুপতি।

১৯৪২

# নেপোলিয়ান

১

তার পরে একদিন কর্সিকার ক্ষুদ্র দ্বীপ হ'তে
বহুশত শতাব্দীর অগ্নিগর্ভ আত্মার লাভায়
প্লাবিয়া ডুবায়ে দিল য়ুরোপের সঙ্কীর্ণ জগতে
একাকার বন্যাতলে ; এতদিন ছিল যারা হায়
প্রাচীন সাম্রাজ্য-চূড়ে, উচ্চকণ্ঠ কুক্কুটের প্রায়
চীৎকারি উঠিল সবে ; নিশীথের যে সুপ্তি বিরাট
সবারে আবরি ছিল আপনার অজাগরী ছায়,
তাহারে ভাঙাল তব কামানের বেদমন্ত্রপাঠ—
বুভুক্ষাবিশীর্ণ সবে অকস্মাৎ করিল গর্জ্জন 'জয়তু সম্রাট' ॥

২

ভালো তুমি, মন্দ তুমি, দেবদৈত্য তুমি কার দূত,
কোন্ দেশী, কোন্ ভাষী, কোন্ গোত্র, কি জাতি তোমার,
অভিজাত, কিম্বা নহ, কোথাকার কি বংশ-সম্ভূত—
পণ্ডিতের দল যবে অতিসূক্ষ্ম করিছে বিচার,
ইটালি ফ্রান্স ও স্পেন জার্ম্মাণি ও জীর্ণ অষ্ট্রিয়ার
কোটি মানবকদলে জুড়ি দিয়া লাগামের তলে
ছুটিল বিজয়রথ ; কালগর্ব্বী অন্তঃশূন্যসার

সাম্রাজ্য-কণ্টকশায়ী নৃপতিরা ন্যায়ান্যায় ছলে
ডাকিল জগৎজনে, মিলাইল রথোত্থিত ধূলায় নিষ্ফলে ॥

৩

তোমার সমাধিতলে, যেথা তব সাম্রাজ্যশাসন
ধূলায় ধ্বসিয়া গেল, সেই স্তব্ধ ওয়াটার্লু মাঠে,
বহুত্বের চাপে যেথা মহত্ত্বের মর্ম্মান্তনাশন,
অশ্বক্ষুর অক্ষরের অতিশূন্য ইতিহাস পাঠে
সিদ্ধান্ত করিছে যারা রণদ্বন্দ্বে বহুতে বিরাটে
গণসংঘ চিরজয়ী, তাহাদের কি দিব উত্তর !
নভো-যবনিকাময়ী বিশ্বব্যাপী জীবনের নাটে
লক্ষ বালখিল্যদলে গরুড়ের ভরে না উদর
লোকদ্বন্দ্বে তুমি ভগ্ন ; তাই তুমি মনোলোকে চিরলোকোত্তর ॥

৪

তোমার ব্যাহত দৃষ্টি হেলেনার দ্বীপান্তর হ'তে,
আত্মার প্রাকারশায়ী যুগান্তের প্রহরীসমান,
আজিও জাগিয়া আছে, বহমান চিরন্তন স্রোতে,
খুঁজিছে দোসর তব ; যে-সমস্যা তুমি সমাধান
না করি রাখিয়া গেছ, ভস্মভারে যে অগ্নি নির্ব্বাণ
তাহার কে হোতা আছে ! বহুকণ্ঠে বলিছে সবাই
মহা ও বহুর মাঝে কে বা জয়ী হয়েছে প্রমাণ !

শতাব্দীদিগন্তে শুধু মুহুমুর্হু ওই চমকায়
অসিপ্রভ হাসি তব বলিতেছে 'হয় নাই, আজো হয় নাই ॥'

৫

বিংশ শতাব্দীর এই এক-করা উপত্যকাতলে
জীবনের খরস্রোতে সঞ্চারিত সহস্র উপল
পরস্পরে অভিনন্দে, নানা কণ্ঠে যেন তারা বলে—
জীবন-জাহ্নবীধারা তাহাদের কীর্ত্তি অচপল
বিশ্বের বাহক তারা ! হা অদৃষ্ট, আত্মমূঢ় দল !
আপন স্বপনহত, দেখিল না পর্ব্বত বিরাট—
শত গঙ্গোত্রীর উৎস, জন্মান্তের সাক্ষী অচঞ্চল,
দিগন্ত-যুগান্তভেদী, অনন্তের অক্ষয় ললাট।
অবোধ্য সে বাণী তব স্বনিতেছে যুগে যুগে 'জয়তু সম্রাট ॥'

৬

তোমার দোসর কাল, তুমি আর স্তব্ধ মহাকাল
যুগ্ম গৌরীশৃঙ্গসম সংসারের শিথানে দাঁড়ায়ে
মানবের কোষ্ঠিপত্র করিছ বিচার; শান্ত ভাল
উচ্চে তুলি নক্ষত্রের নীহারিকা-জাঙাল ছাড়ায়ে
সুমেরু-সুবর্ণশায়ী সপ্তর্ষির তপোবনছায়ে
খুঁজিতেছে জন্মতারাটিরে ; তার পরে পুনর্ব্বার
অতল অগম্য তীক্ষ্ণ কি বিষণ্ণ নয়ন নামায়ে

দেখিছ বহুর লীলা ; দেখিতেছ হাসিতেছ আর
ছায়াপথলম্বী দীর্ঘ মানবের কোষ্ঠিপত্র করিছ বিচার ॥

৭

সমগ্র জীবন তুমি খুঁজেছিলে একটি মানুষ !
ষষ্টিমহারণ-ক্ষেত্রে সর্ব্বভুক কামানের মুখে
নিষ্ফল ফসল কাটি মাঠে মাঠে পেলে শুধু তুষ ।
মানুষ বিরল হেন ! যে তোমার এসেছে সম্মুখে
চেয়েছ তাহার পানে, ক্ষণকাল রথ তব রুখে ;
তার পরে পুনরায় দ্বিগুণিত সারথ্যের বেগে
ছুটিয়া চলিয়া গেছ ; রথোত্থিত ধূলিপুঞ্জে ছুখে
প্রদীপ্ত সূর্য্যের নেত্র অন্ধ হ'ল ছায়া-ছানি লেগে—
য়ুরোপ মিলায়ে গেছে বজ্র-চষা গিরি-ধ্বসা সে ধূসর মেঘে

৮

যে-মানুষ খুঁজেছিলে বহুত্বের বিপুল আহবে
সেথা কি পাইলে তারে ! একদিন যেন অকস্মাৎ
বহু-অন্বেষিত রত্ন নিজে এসে দাঁড়াল নীরবে
তোমার দুয়ার-প্রান্তে ; একবার করি নেত্রপাত
বুঝিলে মানবশিল্পী তব ভাগ্যে আজি সুপ্রভাত ।
সম্রাটের গর্ব্ব ভুলি সন্ধানীর কৌতূহলভরে
বিস্ময়ে বলিলে 'এই, এই তো মানুষ ।' কত রাত,

কত দিন অপেক্ষা করিয়া ! হায় কত যুগান্তরে
একটি মানুষ মেলে ! গুল্মসার বনে ফিরি বনস্পতি তরে ।

৯

সেও তো মানুষ ছিল, বিদেশের বীণাপাণি যারে
লক্ষ-তার বীণাখানি দিয়াছিল আদরে সঁপিয়া !
সে বীণায় পূর্ণতান চিত্ত ভরি কাব্যে সাধিবারে
ছিল না সময় তার ! অবজ্ঞায় রহিল পড়িয়া
সম্ভাবনাপূর্ণ যন্ত্র ; লীলাচ্ছলে কখনো তুলিয়া
বাঁধা গানে করিয়াছে মানবের হৃদয় হরণ !
'আরো দাও, আরো দাও' যাচিয়াছে সকলে কাঁদিয়া !
হ'ল না সময় তার, সাধ্য যার সমগ্র জীবন
কাব্যে কি সাধিবে বলো ? ফিরিয়াছে মানবেরে করি অন্বেষণ

১০

কবি ও সম্রাটে সেথা সেইদিন হয়নি মিলন ।
যুগল জ্যোতিষ্কসম মহাকাশে ভ্রমিতে ভ্রমিতে
বারেক নিকটে এসে হ'ল শুধু আঁখি-সম্মিলন
তার পরে পুনর্ব্বার কক্ষপথে নীরবে নিভৃতে
চিরন্তন আবর্ত্তন ! দূরশ্রুত জ্যোতিষ্কের গীতে
একের মিলিত বীণা— অন্য জন কামান-গর্জ্জনে
সিন্ধু-সাথে দিল তাল ; জীবনের সঙ্কীর্ণ ভিত্তিতে

ধরে নাই দুই জনে ; আছে দোঁহে জীবনে মরণে ;
হিমাদ্রি যেমন আছে উদয়াস্ত দুই সিন্ধু বাঁধি আলিঙ্গনে

১১

'যে-গোলা হানিবে মোরে আজো তার হয়নি নির্ম্মাণ।'
জানি জানি জানি তাহা তাই আজি বিংশ শতকের
উপত্যকাতলে বসি দিকে দিকে তোমার সন্ধান!
সত্য কি বিলয় তব পরপারে শত শতাব্দের!
ঝঞ্ঝার সঙ্কেতে যথা স্বপ্নভাঙা ক্ষুব্ধ সমুদ্রের
মর্ম্ম হতে জলস্তম্ভ আকাশের কম্পিত চাতালে
শিরে ধরিবারে ওঠে, সেইমত সন্ধানী নেত্রের
সম্মুখে প্রকাশ তব ; বহুত্বের গুলি-গোলাজালে
স্পর্শিতে পারে না তোমা, দেখ আর হাস তুমি শান্ত স্তব্ধ ভালে

১২

মহত্ত্বের পরাজয় বহুত্বের হাতে, তার চেয়ে
আর কি বিরাট কাব্য মানবের ক্ষীণ কল্পনায়
উদয় সম্ভব কভু! লোক-লীলা যে-জীবন বেয়ে
করিতেছে আবর্ত্তন, মর্ম্মস্থলে জানে আপনায়
কতই অভাগ্য হীন, মহানের গৃহে পশি হায়
চুরি-করা ধনরত্নে সেজে এসে করে বিদূষণ
জীবনের রঙ্গমঞ্চে : নাটকের শেষাঙ্কসীমায়

চির-নিষ্প্রবেশ তার ; স্রষ্টা, প্রতিনায়ক তখন,
বিধাতা মহত্ত্ব আর ; যবনিকা-অন্তরালে সর্ব্বশেষ রণ ॥

১৩

'হে লোদি বিজয়কারী অগ্নিগর্ভ-সৈনিকের দল
আমার পিছনে এস' ; কি ছিল সে বাক্য-রসায়নে
তুচ্ছ করি মৃত্যুমুখী কামানের লৌহ-হলাহল
দলে দলে সৈন্য আর সেনাপতি প্রত্যক্ষ-মরণে
সবেগে ছুটিয়া গেল ! কি ছিল সে শ্যেনাঙ্ক নয়নে,
শীর্ণ শ্যাম মুখে তব ? হাতে করি চঞ্চল পতাকা
সঙ্কীর্ণ সাঁকোর পথে, ডাক দিলে তাকায়ে পিছনে !
যে-অমৃত অন্বেষণে গরুড়ের গজাইল পাখা
মৃত্যুরে যা তুচ্ছ ভাবে তাই বুঝি ছিল তব নেত্রযুগে মাখা

১৪

'চল্লিশ শতাব্দী হেরো ওই ত্রয়ী-পিরামিড হ'তে
চাহি তোমাদের পানে।' মানবের পদচিহ্নহারা
অন্ধকার আফ্রিকার নামশূন্য অজ্ঞাত পর্ব্বতে
বর্ষার আরম্ভে যবে নামে ভীম বর্ষণের ধারা
কূলপ্লাবী নীল নদ সুদুর্জ্জয় অজাগর-পারা
ভাসায় মিশর দেশ, সেইমত তব সৈন্যদল
মুহূর্ত্তে করিল জয়, আদি-অন্ত সিরিয়া সাহারা

প্রচণ্ড ইঙ্গিতে তব। লভিলে কি আকাঙ্ক্ষার ফল ?
পেলে কি মানুষ সেথা, প্রাচীন গৌরবভিত্তি মানববিরল

১৫

কিন্তু যে-কাহিনী হায় লেখে নাই কোনো ইতিহাসে
কল্পনা-সম্বল যাহা! মিশরের বাস্তমূর্ত্তি-সনে
হ'ল যবে চোখাচোখি, দুইজনা বিস্ময়ে সত্রাসে
বারেক শঙ্কিত হলে! কি ভাবনা এল তব মনে!
কি প্রশ্ন করিল তোমা, কি জিজ্ঞাসা করিল গোপনে
অতীত রহস্যদ্বারী ? ওইখানে সীজারের রথ
অমনি দাঁড়ায়ে ছিল। শেষ জয় নাহি হয় রণে,
নিরুত্তর বিজয়ীর চিরকাল আগুলিয়া পথ
দাঁড়াইয়া শিলামূর্ত্তি! মহাকাল-সাথে ওর শাশ্বত-দ্বৈরথ

১৬

'অষ্ট্রালিজ সূর্য্যোদয়', কুয়াশার উত্তরী ভেদিয়া
ছোঁয়াল তোমার ভালে সৌভাগ্যের স্বর্ণকাঠিখান,
সলীল ইঙ্গিতে তব সেনাব্যূহ উঠিল নড়িয়া
যুগপৎ গর্জ্জি ওঠে অগ্নিস্রাবী সহস্র কামান।
পদাতি, সোয়ার, রথী, সেনাপতি, বন্দুক, নিশান,
সম্রাট, প্রহরী, সৈন্য, বাদ্যকর, মন্ত্রী, চোপদার
ছিন্ন তাঁবু, ভগ্ন অস্ত্র, রক্তস্রোত, পরিত্যক্ত যান,

একসাথে মিশে ধায় ; রণক্ষেত্র হ'ল পরিষ্কার,
বসন্তের স্পর্শে যথা একরাত্রে বিগলিত আবক্ষ তুষার

১৭

আঘাতে আঘাতে তব য়ুরোপের প্রাচীন সীমানা
বারম্বার বদলিল তরলিত তরঙ্গের ন্যায়,
মসী-আঁকা মানচিত্রে অসিগর্ব্বে দিলে তুমি হানা,
গড়িলে নবীন রাজ্য, নব জাতি, মন্ত্রৌষধিপ্রায় ।
স্বর্ণকার স্বর্ণে যথা, রূপদক্ষ বর্ণের ছটায়,
কবি যথা বাগ্‌রসিক, মর্ম্মরের শিলাতে ভাস্কর,
ধ্যানী যথা ভাবলোকে, সেইমত জেনেছি তোমায়
তুমি যে অদৃষ্ট-শিল্পী, বস্তু তব লক্ষকোটি নর,
মানব-অদৃষ্ট ছানি মহামানবেরে তুমি গড় নিরন্তর ॥

১৮

অসি তব অসি নহে, ভাস্করের সুতীক্ষ্ণ বাটালি,
সৈন্যরাজি শিলাস্তূপ ; অবাধ্য সে কঠিন পাষাণ
মূরৎ-জাগানো হাতে বেদনায় উঠিল আঁস্ফালি,
অরূপে ফুটিল রূপ, নির্জ্জীবেতে লভিল পরাণ ।
শেষ নাহি হ'ল হায়, অর্দ্ধব্যক্ত সেই মূর্ত্তিখান
বিস্ময় জাগায়ে আজো য়ুরোপের প্রাচীন প্রান্তরে
তেমনি পড়িয়া আছে। অসমাপ্ত সে মানবপ্রাণ

নিরন্তর ডাক দেয় ভবিষ্যের অজ্ঞাত ভাস্করে ;—
তুমি চেয়ে দেখিতেছ কে আসিবে মরণের দূর দ্বীপান্তরে ॥

১৯

অর্দ্ধেক য়ুরোপ টানি বজ্রে-গড়া শিকলে তোমার
রুশিয়ার চিররুদ্ধ সিংহদ্বারে ফিরিলে হানিয়া ;
জনশূন্য মস্কো-পুর তন্দ্রা ভাঙি উঠি একবার,
শতাব্দী-সুদীর্ঘ স্বপ্নে পুনর্ব্বার শুইল ফিরিয়া ;
মানব-সন্ধানী বীর ভগ্ন-আশ এলে প্রবর্ত্তিয়া।
সে প্রবর্ত্ত অভিযান মানুষের চিত্ত-রামায়ণে
চিরজাগরূকচ্ছবি। মেরুবায়ু উঠিল গর্জ্জিয়া,
আবক্ষ তুষারপাত, শিলাবৃষ্টি-শ্বসিত কাননে
ক্ষুধার্ত্ত কসাক-দ্বীপী যোগ দিল রোগক্লিষ্ট দুর্ভিক্ষের সনে ॥

প্রত্যহ অযুত অশ্ব, প্রতি প্রাতে সহস্র সৈনিক
বিনা রণে ধরাশয্যা ; ভগ্নদূত আনিত সংবাদ
অজগর কামানের ঘোড়া যত মরিছে দৈনিক
বরফের তলে পড়ি ; অনটন পাতিতেছে ফাঁদ
শূন্য ভাণ্ডারের দ্বারে ; কালবৈশাখীর অকস্মাৎ
আবর্ত্তনে শত্রুদল:ঘাড়ে এসে পড়ে কোন্ পথে
অতর্কিত বজ্রসম ; সম্মুখেতে অজ্ঞাত অগাধ

প্রকাশিত পাণ্ডুহাসি তুষারের তীক্ষ্ণ দংষ্ট্রা হতে ;
পশ্চাতে বিধ্বস্ত দেশে বিপক্ষের অত্যাচার শ্রাবণের স্রোতে ॥

২১

যে পথে বিজয়গর্ব্বে একদিন চলেছিলে তুমি,
সেই পথে প্রবর্ত্তন, ধ্মাত নহে জয়োল্লাস আর ;
অশ্বক্ষুর-বলিচিহ্নে ধ্বস্ত ক্ষত কর্দ্দমিত ভূমি ;
নে-মুরাট-বার্থিয়ার-দাভু-দারু-দুরো-বেসিয়ার
নীরবে আনত মুখে, অদৃষ্টের বন্দী সারে সার ;
আর সকলের আগে ক্ষুদ্রকায় ধূসর-পিরান
অন্তর্মগ্ন আত্মলীন ধ্যানরস দৃষ্টিপটে কার
কি ছবি জাগিয়া ওঠে নাহি সেথা তুষার, কৃপাণ,
এক জাগে মহাকাল আর জাগে ওই বিশ্ব-অগম্য নয়ান ॥

২২

য়ুরোপের বন্দী হয়ে ফ্রান্স ত্যজি চলিলে যেদিন
রণরূঢ় সৈন্য যত ক্রন্দমান শিশুর সমান
তাদের সম্রাট ওই, সেনাপতি, পিতৃ-সম-ঋণ,
যার পিছে ঘুরিয়াছে দেশে দেশে তুচ্ছ করি প্রাণ,
মিশর হইতে মস্কো, যুদ্ধে যার নাহি মৃত্যুজ্ঞান,
সামান্য সৈনিক-সাথে কামানের গোলাবৃষ্টিতলে
নিত্য অভিযান যার ; বীরত্বের মূর্ত্ত অবদান ;

সেই পিতা সেনাপতি সম্রাট ও শত্রুদের ছলে
সন্তানে সৈনিকে ত্যজি মুষ্টিমেয় কোন্ দ্বীপে আজি হায় চলে

২৩

'বন্ধুগণ, আজি আর সৈন্য নয়, রণস্বপ্ন গত,
বন্ধুগণ, চলিলাম স্বদেশের মঙ্গল লাগিয়া,
বিশ্বাসের মূর্ত্তি-সম তোমাদের বিশ্বস্ততা-ব্রত
চিরদিন রবে মনে ; এতদিন আমরা মিলিয়া
যে-সব অমর কীর্ত্তি দিকে দিকে গড়েছি তুলিয়া
লিখিব কাহিনী তার, মনে রেখো তোমাদেরি ব'লে
তোমাদেরি একজন।' প্রভুভক্তি উঠিল কাঁদিয়া
বিদায়-মুহূর্ত্তে সেই। তাহাদের স্মৃতিশিলাতলে
যে লেখা অঙ্কিত হ'ল জীবনে মরণে কভু যাবে না নিষ্ফলে ॥

২৪

তার পরে বহু পরে বার্দ্ধক্যের অবসরক্ষণে
কুটীরপ্রাঙ্গণে বসি এই সব বৃদ্ধ সৈন্যদল
সন্তানে বলিবে কথা, তাহাদের সম্রাট কেমনে
কখন কি করেছিল—অন্ধ নেত্র অশ্রু-ছলছল।
তারা পুন বড় হয়ে এই সব স্বপ্ন অচপল
সন্তানে সঁপিয়া যাবে ; এই রূপে সম্রাটের কথা
যুগান্ত অবধি যাবে, এই সব কল্পনা-সম্বল

লভিবে অমোঘ রূপ নিত্য মহাকাব্যের নিত্যতা—
জীবনের সভাতলে স্বয়ং কাব্যের লক্ষ্মী হবে স্বয়ম্বৃতা ॥

২৫

যাদের দিয়েছ তুমি বাসনার সকল সম্বল
রাজ্য দেশ ধন মান, লোকে হেথা যাহা কিছু চায়,
ভ্রাতা ভগ্নী জ্ঞাতি বন্ধু, পাত্র মিত্র সেনাপতি দল
একে একে তারা সবে তব সূর্য্য-সায়াহ্ন-বেলায়
নীরবে পড়েছে সরি ! হাতে ধরি যাহাদের, হায়
নিশ্চিত মৃত্যুর মুখে দলে দলে দিয়াছ পাঠায়ে
সেই সব মূঢ় মূর্খ প্রভুপ্রাণ জনতা তোমায়
বিপদে আঁকড়ি ছিল। তব পানে বারেক তাকায়ে
সংগ্রামে মরেছে যারা, দেখে' শুধু, দেখিলে কি নয়ন বাড়ায়ে

২৬

হাড়-জমা তীব্র শীতে নিরাশ্রয় রুশিয়ার মাঠে
শূন্যোদর সৈন্য যবে মরিয়াছে বিনা তাপানল,
লক্ষ মুদ্রা হ'তে মূল্য একখানি ইন্ধনের কাঠে,
তখনো মূঢ়েরা সবে নিজেদের চরম সম্বল
শুষ্ক সেই কাষ্ঠখানি সঁপি দিয়া তোমার শীতল
নিভ-নিভ অগ্নিকুণ্ডে তার পরে মরেছে নীরবে
কি সান্ত্বনা বক্ষে বহি। দেশত্যাগে তোমার সচল

শকটের পিছে পিছে আর্ত্তনাদে ছুটিয়াছে সবে—
'মোদের যেয়ো না ফেলে সিংহাসন-সার যত রাজার বিপ্লবে।'

২৭

সেদিন উঠিল ধ্বনি ফরাসির কান্তার কানন,
'জয়তু সম্রাট জয়' দিকে দিকে করিল ঘোষণা।
চকিতে উঠিল কাঁপি, শূন্যভিত্তি রাজসিংহাসন,
বাতপঙ্গু রাজা আর সভাসদ ছাড়িয়া মন্ত্রণা
ছুটিল কে কার আগে! বিনা অস্ত্রে শুধু একজনা
একটি কথায় আর নয়নের একটি ইঙ্গিতে
ফিরে এল সাড়ম্বর সিংহাসনে। ভুলিয়া আপনা
বিজয়ী ঈগল তব গ্রামে গ্রামে উড়িতে উড়িতে
সগর্ব্বে সানন্দে শেষে উত্তরিল পারিসের উচ্চ চূড়াটিতে॥

২৮

বহুত্বের পাণিপথ ওয়াটার্লু তুমি! মহত্ত্বের
চির-অস্তাচল! সাম্রাজ্যের সমাধি-শয়ন যথা
নিরঞ্জন স্মৃতিচিহ্ন স্তম্ভীভূত ফরাসি জাতের।
মর্ম্মরে কে প্রকাশিবে মর্ম্মন্তুদ মর্ম্মের বারতা!
দিগন্তপ্রসর্পী মাঠে সমাহিত মহৎ ব্যর্থতা।
য়ুরোপ-সাগর-মন্থে জন্মিল যে ভাব-রসায়ন
কামান-কর্ষিত মাঠে লেখা তারি ইতিহাসকথা।

সহস্র কঙ্কাল-'পরে অতীতের স্তব্ধ শবাসন ;
শতাব্দীর কালচক্র বিধাতার হাতে যেথা করে আবর্ত্তন !

২৯

অতলান্ত পাড়ি দিয়ে তরী চলে দক্ষিণ সাগরে ;
আসন্ন রাত্রির মুখে সমুদ্রের কালো যবনিকা
আচ্ছন্ন করিল সব অতীতের রঙ্গমঞ্চ-'পরে।
য়ুরোপ-বল্মীকস্তূপ বহি তার শত অস্ত্রলিখা—
অসাড়ের অঙ্গে যেন জীবনের তপ্ত রক্তটীকা—
ম্যারেঙ্গো-রিভোলি-লোদি-ওয়াগ্রাম-অষ্ট্রালিজ-জেনা—
ওয়াটার্লু বোরোডিনো ভবিষ্যের স্বপ্ননীহারিকা
রহিল রহিল পড়ি। সে-য়ুরোপ নাহি যায় চেনা—
ইতস্তত গড়াগড়ি সিংহাসন, রাজদণ্ড, স্রোতে যেন ফেনা

৩০

'জয়তু সম্রাট' আর নাহি ঘোষে বিজয়ী সৈন্যেরা—
সে-ধ্বনি মিলায়ে গেছে অতীতের দিগন্তে কখন।
ওই কে দাঁড়ায়ে হোথা হাতে ধরি জাহাজের বেড়া—
ধ্যানদৃষ্টি ঊর্দ্ধে তুলি কি নক্ষত্র করে নিরীক্ষণ
আপনার জন্মতারাটিরে ! ললাটের নিষ্ফল রতন।
কালো রাত্রি, কালো সিন্ধু, সম্মুখের কালো ভবিষ্যৎ।
দূর পূর্ব্বে চক্রনিভ স্থূলতর দিগন্ত যেমন

ফ্রান্সের দিগন্ত ওই ! হায় ফ্রান্স ! আজি স্বপ্নবৎ
যেথায় পড়িল ভাঙি ভূস্বর্গ প্রতিজ্ঞাগামী ক্ষিপ্র মনোরথ

৩১

'হায় ফ্রান্স, তোমার আমার নাম একসাথে আজ
জড়ায়ে গিয়াছে হেন—তব কথা মোর ইতিহাস !
দুজনে উঠেছি উচ্চে, তার পরে একখানি বাজ
চূর্ণ করিয়াছে দোঁহে ! দেশপ্লাবী তব রক্তোচ্ছ্বাস
তারো সনে মোর রক্ত ! জানি আমি মোর দীর্ঘশ্বাস
কুটীরে কুটীরে তব দীপশিখা করিবে চঞ্চল !
শোণিতের জপমালা যে-নামের করিছে অভ্যাস
সে-নাম আমারি নাম। তব সনে মিলন সফল,
সিংহাসনচ্যুত ধরণীর ধূলা তব পেতেছে অঞ্চল ॥

৩২

'সেদিনো তোমার বনে ফুটিবে যূথিকা ; ধরিবে রে
দ্রাক্ষাগুচ্ছ কুটীরের উপান্তকাননে ; আর যবে
দুঃসাহসী করবিকা সঙ্কুচিত হেরি কোকিলেরে
শীতের আসরে এসে অকস্মাৎ সৌন্দর্য্য-গৌরবে
ওড়ায়ে ওড়না রাঙা ঘুমভাঙা অলিগুঞ্জরবে,
মিলায়ে মঞ্জীর-তাল অঞ্চলের ইসারা-ইঙ্গিতে
ডাক দিবে অরণ্যেরে—ডাক দিবে জলে স্থলে নভে,

আসিবে চম্পক হেনা যূথী জাতি অপ্সরীভঙ্গিতে
সমস্ত বনানী-বাণী উঠিবে ধ্বনিয়া এক অখণ্ড সঙ্গীতে ॥

৩৩

'সেদিনো আমার স্মৃতি অকস্মাৎ উঠিবে বিকশি
অতর্কিতে অগোচরে কোন্ এক মনের নিভৃতে !
হঠাৎ বসন্তবায়ু অরণ্যেতে যায় যবে শ্বসি
মাধবী যেমন ফোটে পল্লবের গুপ্ত ছায়াটিতে !
সেই সে প্রথম শুধু, তার পরে দেখিতে দেখিতে
যে-আমারে এতকাল পারি নাই করিতে প্রকাশ
যে-আমি সৈনিক নহি, মানবের বুভুক্ষিত চিতে
গরুড়ের ক্ষুধা লয়ে নিত্যকাল যে-আমার বাস,
উচ্চতম শৃঙ্গে বসি আরো উচ্চ লাগি যার তপ্ত দীর্ঘশ্বাস

৩৪

'মূঢ় ইতিহাস-বিজ্ঞ ! আমারে খুঁজিছ বৃথা, রাজ-
সিংহাসনে, রণক্ষেত্রে, রাষ্ট্রতত্ত্বে। দলিলে দপ্তরে
সেথা আমি আমি নই ; মানবের সভ্যতার মাঝ
এক আমি আছি শুধু ; সেই আমি যুগে যুগান্তরে
কভু সেকেন্দার কভু সীজারের রণ-বর্ম্ম প'রে
আপন প্রকাশ খুঁজি ! এ পৃথিবী-বল্মীকের স্তূপে,
এ তুচ্ছ বস্তুর পিণ্ডে, অতিক্রমি অবজ্ঞার ভরে—

নূতন বাস্তব লাগি করি আজ্ঞা জগতের ভূপে,
কেমনে প্রকাশি ইথে দেশকাল-নভ-প্লাবী আত্মার স্বরূপে

৩৫

'কবি আমি ; রচি আমি বাস্তবের মহা রামায়ণ।
সেনাব্যূহ বর্ণ মোর ; দুর্নিবার কামান লেখনী ;
ধরণীর মহাপত্রে নিত্য লেখে সহস্র মরণ
রক্তাক্ষর। সে কাব্য হ'ল না শেষ ; তবু কাল গণি
সবারে রহিতে হবে। আজ নহে, নহে তা এখনি !
আবার নূতন বেশে এই আমি আসিব ফিরিয়া ;
আবার শুনিয়া সবে কাব্য-রচা অস্ত্র-রণরণি
রূপ-বুভুক্ষিত নর মোরে হেরি দাঁড়াবে ঘিরিয়া ;
দেশ-মহাদেশ মথি জীবনের মহাকাব্য তুলিব গড়িয়া।

৩৬

'জীবন-ভাস্কর আমি ; বিশ্বকর্ম্মা আমার দোসর
দূরশ্রুত বৈশাখের অতিদূর ঝড়ের সংবাদ
নিবাত নিস্পন্দ স্থির শ্বাস-রোধা ধরণী অম্বর
যেমন শিহরি শোনে ; সেইমতো তাঁর পদপাত
উঠিছে আসন্ন হয়ে, ভাঙি দিয়া যুগান্তের বাঁধ
এক যুগ মিশে যায় অলক্ষিতে অন্য যুগ-সনে ;
বোখারা-সমরকন্দ-রোম-দিল্লী-নিনেভ-বোগ্দাদ

বারে বারে ধ্বসি পড়ে ; জীবনের শেষাঙ্ক মরণে ;
মানবের সার্থকতা তীরে এসে ডুবে মরে রত্ন-অন্বেষণে

৩৭

'তাণ্ডব-নিরত মত্ত ধূর্জ্জটির ছিন্ন মাল্য হ'তে
স্খলিত রুদ্রাক্ষসম যুগগুলি পড়িছে খসিয়া ;
পাঞ্চালী-অঞ্চল-সম অন্তহীন আকাশের পথে
অখণ্ড কালের স্রোত নিত্যকাল চলিছে বহিয়া ;
জ্যোতিষ্কের নীহারিকা স্বর্ণসূত্র গুটি বিদারিয়া
তারকা-চন্দ্রকময় মেলি দিয়া পক্ষ দুইখান
দিব্য প্রজাপতি-সম সারা বিশ্ব চলেছে উড়িয়া !
নক্ষত্রের উদয়াস্তে বোনা যার কটিপরিধান
কাল-উত্তরীয় সেই বিধাতার আমি চিরসখার সমান

১৯৩৪

---

